শ্রীচৈতন্যদেবের আবির্ভাবের সঙ্গে সঙ্গে, ষট্‌গোস্বামীপাদের পদাঙ্গানুসরণে, আরও বহু মহাজন সংস্কৃত-সাহিত্যের সেবায় ব্রতী হইয়াছিলেন। শ্রীচৈতন্যের লীলা-মাহাত্ম্য-বর্ণনই তাঁহাদের অধিকাংশের লক্ষ্য ছিল। চৈতন্যচরিত বর্ণন-ব্যপদেশে ভগবদ্ভক্তির প্রবাহ তাঁহারা দেশমধ্যে প্রবাহিত করিয়া গিয়াছেন। সংস্কৃত-সাহিত্যের সেই সকল সেবকগণের মধ্যে কবি কর্ণপুর, প্রদ্যুম্নমিশ্র, প্রবোধানন্দ স্বরস্বতী এবং মুরারি গুপ্ত প্রভৃতি সমধিক প্রসিদ্ধিসম্পন্ন। কবি কর্ণপুর 'চৈতন্যচরিতামৃত' কাব্য রচনা করেন, 'চৈতন্যচন্দ্রোদয়' নাটক রচনা করেন, 'আনন্দ-বৃন্দাবন' নামক চম্পূকাব্য ও 'শ্রীগৌরগণোদ্দেশ-দীপিকা' নামক খণ্ড-কাব্য প্রণয়ন করেন এবং 'অলঙ্কারকৌস্তভ' নামক অলঙ্কার-গ্রন্থ রচনা করেন। নদীয়া জেলার কাঞ্চনপল্লী গ্রামে সেন-বংশে শিবানন্দ নামে এক পরম বৈষ্ণব ছিলেন। তিনি নীলাচলে মহাপ্রভুকে দর্শন করিতে যান। সেই সময়ে মহাপ্রভু তাঁহাকে বলিয়াছিলেন, তাঁহার এক পরম ভক্ত পুত্র জন্মগ্রহণ করিবে। পত্নী গর্ভবতী ছিলেন; গৃহে প্রত্যাবৃত্ত হইয়া শিবানন্দ নব-কুমারের মুখ দর্শন করিলেন। মহাপ্রভুর নিদেশানুসারে পুত্রের নাম রাখা হইয়াছিল—পরমানন্দ দাস। সেই পরমানন্দই পরিশেষে কবি কর্ণপুর নামে প্রতিষ্ঠান্বিত হন। মহাপ্রভুই তাঁহার ঐ নাম রাখিয়াছিলেন;—আনন্দবৃন্দাবনের একটী শ্লোকে ইহা প্রকাশ আছে।

সংস্কৃত-সাহিত্যে বৈষ্ণবকবিগণ।

"বৎসাস্বাদ্য মুহুঃ স্বয়া রসনয়া প্রাপয্য সৎকাব্যতাম্।
দেবং ভক্তজনেষু ভাবিষু সুরৈর্দুষ্প্রাপ্যমেতৎ ত্বয়া॥"

কথিত হয়,—পরমানন্দ যখন পঞ্চমবর্ষীয়, সেই সময় পরমানন্দকে সঙ্গে করিয়া সস্ত্রীক শিবানন্দ আর একবার নীলাচলে মহাপ্রভুকে দর্শন করিতে যান। মহাপ্রভু পার্শ্বদগণ পরিবেষ্টিত হইয়া দূরে অবস্থিতি করিতেছিলেন। শিশু ব্যাকুল-কণ্ঠে পিতাকে কহিল,—"প্রভু কোথায়?—আমায় দেখাইয়া দেন।' সেই সময় শ্রীচৈতন্যদেবের চরণতলে শিবানন্দ শিশুকে রক্ষা করেন। শিশু, চরণতলে পতিত হইয়া, চরণধারণে চরণচোষণ করিতে আরম্ভ করে। সেই সময়ই মহাপ্রভু বলিয়াছিলেন,—'তুমি সৎকবি হইবে। তোমার দেবদুর্লভ কবিত্ব ভক্তজনের মন হরণ করিবে।' আনন্দবৃন্দাবনের ঐ কবিতায় সেই কথারই অভিব্যক্তি আছে। চৈতন্যচন্দ্রোদয় নাটকে পিতার সঙ্গে শিশুর চৈতন্যদেবকে দর্শনের একটি চিত্র দেখি। বালক যখন চৈতন্যচন্দ্রের দর্শনে আগ্রহান্বিত, পিতা বলিতেছেন,—'ঐ দেখ,—সেই বিদ্যুদ্দামকান্তি; ঐ দেখ,—তাঁহার উৎকণ্ঠিত মৃগেন্দ্রগতি; ঐ দেখ,—স্বর্ণপরিঘসম তাঁহার দীর্ঘোদ্দাম বাহু; ঐ দেখ,—সেই সিংহগ্রীব নবারুণ-কিরণদ্যুতিসম্পন্ন গৌরচন্দ্র। ঐ দেখ তিনি!—ঐ শ্রীগৌরাঙ্গদেব পুরোভাগে জ্যোতিষ্মান্ রহিয়াছেন। প্রণত হও—প্রনাম কর।' * চৈতন্যচন্দ্রোদয় নাটক দশ অঙ্কে বিভক্ত। মহাপ্রভুও তাঁহার পার্শ্বদগণের লীলা মাহাত্ম্য পরিবর্ণনই ঐ নাটকের উদ্দেশ্যে। প্রবোধচন্দ্রোদয় নাটকের ন্যায় এ

* চৈতন্যচন্দ্রোদয় নাটকে শিবানন্দের উক্তি,—

"বিদ্যুদ্দামদ্যুতিরতিশয়োৎকণ্ঠকণ্ঠীরবেন্দ্রক্রীড়াগামী কনকপরিঘদ্রাঘিমোদ্দামবাহুঃ।
সিংহগ্রীবো নবদিনকরদ্যোতবিদ্যোতিবাসাঃ শ্রীগৌরাঙ্গঃ স্ফুরতি পুরতো বন্দ্যতাং বন্দ্যতাং ভোঃ॥"

নাটক ধর্ম্মভাবোদ্দীপক। দশ অঙ্কে (পরিচ্ছেদে) বা অভিনয়ে এই নাটক সম্পূর্ণ। নাটকের উপসংহারে, মহামহোৎসব নামক দশম অঙ্কে, এইরূপ লিখিত আছে,—

"আকল্প কবয়স্ত নাম কবয়ো যুষ্মাদ্বিলাসাবলীং,
তামেবাভিনয়ন্তু নর্ত্তকগণাঃ শৃণ্বন্তু পশ্যন্তু তাং।
সন্তো মৎসরতাং ত্যজন্তু কুজনাঃ সন্তোষবন্তঃ সদা,
সন্তু ক্ষৌণিভুজো ভবচ্চরণয়োর্ভক্তাঃ প্রজা পান্তু চ॥"

মুরারিগুপ্ত—শ্রীচৈতন্যের সমসাময়িক। শ্রীহট্ট তাঁহার আদি বাস। নবদ্বীপে বিদ্যাধ্যয়নের জন্য আগমন করিয়া বাল্যকালে একই চতুষ্পাঠীতে তিনি শ্রীগৌরাঙ্গের সহিত শিক্ষাপ্রাপ্ত হন। বয়সে তিনি শ্রীচৈতন্যের কিছু বড় ছিলেন। কিন্তু তাহা হইলেও তিনি বালক বয়স হইতেই শ্রীগৌরাঙ্গকে সম্মানের চক্ষে দেখিতেন। ১৪৩৫ শকে মুরারিগুপ্ত সংস্কৃত-ভাষায় 'চৈতন্য-চরিত' গ্রন্থ প্রণয়ন করেন। তিনি সর্ব্বদা মহাপ্রভুর সঙ্গে থাকিতেন; সুতরাং তাঁহার গ্রন্থে বহু সমসাময়িক কথাই কীর্ত্তিত আছে। শ্রীচৈতন্যদেবের বয়ঃক্রম যখন আটাইশ বৎসর, সেই সময়ে ঐ গ্রন্থ বিরচিত হইয়াছিল; সুতরাং উহাতে শ্রীচৈতন্যের বাল্য-লীলার বিষয়ই বিশেষভাবে বর্ণিত আছে। মুরারিগুপ্ত বাঙ্গালা-ভাষায় 'গৌরপদাবলী' রচনা করিয়াও প্রসিদ্ধিসম্পন্ন আছেন। প্রদ্যুম্নমিশ্র সংস্কৃত-ভাষায় চৈতন্যোদয়াবলী প্রণয়ন করেন। প্রদ্যুম্ন-মিশ্র—সম্বন্ধে শ্রীচৈতন্যের জেষ্ঠ্যতাত পুত্র এবং সমসাময়িক বলিয়া প্রতিপন্ন হন। শ্রীচৈতন্যের পিতা জগন্নাথ মিশ্রের সর্ব্বজ্যেষ্ঠ পুত্রের নাম—কংসারি; কংসারির পুত্রের নাম—প্রদ্যুম্ন মিশ্র। প্রদ্যুম্নমিশ্র শ্রীহট্টবাসী ছিলেন। তিনিও বিদ্যাশিক্ষার্থ নবদ্বীপে আসিয়াছিলেন। তাঁহার চৈতন্যোদয়াবলী গ্রন্থে, বিভিন্ন সর্গে, ধারাবাহিকরূপে শ্রীচৈতন্যের জীবনবৃত্তান্ত পরিবর্ণিত আছে। সেই চৈতন্যোদয়াবলীর মধ্য হইতে কয়েকটী শ্লোক প্রদান করিতেছি; তাহাতে শ্রীচৈতন্যের পূর্ব্বপুরুষগণের ও জন্মবিবরণের একটু একটু আভাষ পাওয়া যায়,—

"আসীৎ শ্রীহট্টমধ্যস্থো মিশ্রোমধুকরাভিধঃ। পাশ্চাত্যবৈদিকশ্চৈব তপস্বী বিজিতেন্দ্রিয়ঃ॥
চত্বারস্তস্য পুত্রাস্তু সর্পৈকেণ চ পঞ্চকৈ। বভূবুর্গুণসংযুক্তাঃ সুব্রাহ্মণাঃ প্রতাপিনঃ॥
তস্য মধ্যস্থৈক পুত্রো হিত্বাদেশস্তু পৈতৃকং। শ্রীমদুপেন্দ্রমিশ্রাখ্যঃ প্রধানং স্থানমাগমৎ॥
শোভয়া ভার্য্যয়া যুক্তোপ্যাশ্চর্য্যগুণযুক্তয়া। বভূবুঃ সপ্তপুত্রাশ্চ তস্য বিপ্রস্য ধীমতঃ॥
ধীমন্তং সসুতং বীক্ষ্য জগন্নাথ গুণার্ণবম্। কাতন্ত্রাদীনি শাস্ত্রানি পাঠয়ামাস সদ্দ্বিজঃ॥
আবেশং তস্য তত্রৈব দৃষ্ট্বা মিশ্রঃ প্রতাপবান্। প্রস্থাপয়ামাস চ তং নবদ্বীপে মনোরমে॥
কৃত্বা পাণিগ্রহং শচ্যা নবদ্বীপে দ্বিজোত্তমঃ। জগন্নথোঽবসৎ প্রীত্যা কান্তয়া শৌর্য্যায়াবৃতঃ॥
পূর্ণে গর্ব্বেতু সম্ভূতে শ্রীচৈতন্যো হরিঃ স্বয়ং। তারণায়স্য জগতঃ করুণাসাগরঃ কলৌ।
শৈলখোদধিভূমানে শাকে ত্রৈলোক্যকেতনঃ। ফাল্গুন্যাং পৌর্ণমাস্যান্তু নিশীথে দৈবভাবিতঃ॥"

চৈতন্যোদয়াবলী—শ্রীচৈতন্যের জ্যেষ্ঠতাতপুত্র কর্ত্তৃক লিখিত। সুতরাং উহার মধ্যে যে পূর্ব্ব পরিচয় আছে, তাহা সঠিক বলিয়াই প্রতীত হয়। প্রবোধানন্দ সরস্বতী—পরমহংস নামে অভিহিত। তিনি গোপাল ভট্টের খুল্লতাত বলিয়া পরিচিত হন। চৈতন্যচন্দ্রামৃত গ্রন্থে সংস্কৃত ভাষায় ইনি বৈষ্ণব-ধর্ম্মের বিষয় আলোচনা করিয়া গিয়াছেন। এই সকল ভিন্ন, শ্রীচৈতন্যের

আবির্ভাবের পর, শ্রীচৈতন্য সম্বন্ধে অনেক গ্রন্থ ও খণ্ড-কবিতা রচিত হইয়াছে। সংহিতা এবং তন্ত্র নামে পরিচিত হইয়াও বহু গ্রন্থ ঐ সময় সংস্কৃত-ভাষায় লিখিত হয়। চৈতন্য-ভাগবত, চৈতন্যচরিতামৃত, চৈতন্যমঙ্গল প্রভৃতি গ্রন্থে মহাপ্রভুর সম্বন্ধে যে সকল শ্লোক উদ্ধৃত হইয়াছে, তাহার কতকগুলি সমসময়ে রচিত হইয়াছিল বলিয়াই প্রতীত হয়। ঐ সকল গ্রন্থের প্রারম্ভিক শ্লোক মহাপ্রভুর উদ্দেশ্যে গ্রন্থরচনার সময় রচিত হইয়াছিল, তাহা তো স্পষ্টই লিখিত আছে। ফলতঃ, শ্রীচৈতন্যচন্দ্রের আবির্ভাবে সংস্কৃত-সাহিত্যে ভক্তিশাস্ত্রের বহু অঙ্গ পরিপুষ্ট হইয়াছিল; এবং তদ্দ্বারা সংস্কৃত-সাহিত্যের একটি নূতন স্তর—শেষ স্তর সংগ্রথিত হইয়া আছে। জানি-না,—ঐ স্তরই শেষ স্তর কি না! জানি-না,—উহাই নির্গলিতাম্বু-গর্ভ শরদ্ঘনের বিদ্যুৎদ্বিকাশ কি না!' জানি-না,—তৈলহীন দীপের উহাই শেষ শিখা কি না!

উপসংহার।

জানি-না—আবার কবে সে শুভদিন আসিবে। জানি-না—আবার কবে দুষ্কৃতের দমনে, ধর্ম্মের সংস্থাপনে, শ্রীভগবান নরদেহ ধারণ করিবেন! জানি-না—আবার কবে শ্রীরামচন্দ্রের পুণ্য-পূত চরণ-স্পর্শে পাষাণে-পরিণত সংসার পাপ-নির্ম্মুক্ত হইয়া দিব্যদেহ প্রাপ্ত হইবে! জানি-না,—আবার কবে শ্রীকৃষ্ণচন্দ্রের আবির্ভাবে শাস্ত্রের অমৃতনিঃস্যন্দিনী বাণী বিঘোষিত হইবে! জানি-না—আবার কবে গৌতম-বুদ্ধ আসিয়া তাপ-তপ্ত সন্তস্ত্র জীবকে অহিংসার অভয়-বাণী শুনাইয়া নির্ব্বাণ-মোক্ষের পথে আকর্ষণ করিবেন! জানি-না—আবার কবে শ্রীচৈতন্যচন্দ্রোদয়ে নাম-সঙ্কীর্ত্তন রূপ সরল সুগম পথ প্রাপ্ত হইয়া পাপী তাপী মুক্তির পথে অগ্রসর হইতে পারিবে! জানি-না—আবার কবে তাঁহাদের আবির্ভাবের সঙ্গে সঙ্গে ভারতের ভাষা-ভাবে নব-জীবন সঞ্চার হইবে। জানি-না—আবার কবে সেই উদ্বোধনায় উদ্বোধিত হইয়া, সংসার কর্ম্মের মহান্ ক্ষেত্র দেখিতে পাইবে!—সদ্বৃত্তিরূপ ক্ষুদ্র-জলবিম্বসমূহ সেই অনন্ত মহাসমুদ্রে সম্মিলিত হইবার জন্য প্রধাবিত হইবে! এই যে অবিদ্যার মোহে সংসারকে অভিভূত করিয়া রাখিয়াছে, এই যে আত্মসুখানুসন্ধানে উদ্‌ভ্রান্ত হইয়া মানুষ কর্ত্তব্যভ্রষ্ট হইয়া পড়িয়াছে, তখনই এ মোহ ঘুচিবে,—তখনই কর্ত্তব্যের পথ দৃষ্টিগোচর হইবে! শাস্ত্রে আছে,—ধরিত্রীর পাপ-ভার অসহ্য হইলে, নরনারায়ণ সেই পাপভার মোচন জন্য আবির্ভূত হন। পাপের ভার পূর্ণ হইয়াছে; কিন্তু তিনি আসিলেন কৈ? তিনি না আসিলে,—তিনি আসিয়া সম্মুখের বাধা-বিঘ্ন অপসারণ না করিয়া দিলে, সদ্বৃত্তি-প্রবাহ অগ্রসর হইতে পারিতেছে কৈ? যে বিদ্যা—যে জ্ঞান কুজ্ঝটিকা-জালে আচ্ছন্ন হইয়া পড়িয়াছে, জ্ঞান-সূর্য্য তিনি,—তাঁহার উদয় হইলেই সে কুজ্ঝটিকা-জাল অপসৃত হইবে। জানি-না—আবার কবে তাঁহার সাক্ষাৎকার লাভ করিয়া, কৃতাপরাধের জন্য ক্ষমাপ্রার্থী হইয়া, সংসার তারস্বরে গাহিতে পারিবে,—

"পিতাসি লোকস্য চরাচরস্য ত্বমস্য পূজ্যশ্চ গুরুর্গরীয়ান্।
ন ত্বৎসমোহস্ত্যভ্যধিকঃ কুতোহন্যো লোকত্রয়েপ্যপ্রতিমপ্রভাব॥
তস্মাৎ প্রণম্য প্রণিধায় কায়ং প্রসাদয়ে ত্বামহমীশমীড্যং।
পিতেব পুত্রস্য সখেব সখ্যু প্রিয়ঃ প্রিয়ায়ার্হসি দেব! সোঢ়ুং॥"

# নির্ঘণ্ট

খ।



গ।

---

ঘ।



ছ।



জ।

ঝ।



ট।



ড।



ঢ।



ত।



থ।

---

ফ।

## য।



## র।

---

ল।



শ।

## হ।

সম্পূর্ণ

শ্রী ... কর্ম্মকার